# ভূমিকা

আত্মজীবনী ও স্মৃতিকথা—সাহিত্যের এই দুটি ধারার মধ্যে ঘনিষ্ঠ যোগ থাকলেও রচনার উদ্দেশ্য ও উপায়ের দিক থেকে দুয়ের মধ্যে পার্থক্য আছে। আত্মজীবনীতে পাই ব্যক্তিজীবনের ধারাবাহিক বিবরণ এবং সর্বদা না হলেও সেখানে কখনও মেলে লেখকের অন্তর্জীবনের পরিচয়। আত্মজীবনীও স্মৃতিনির্ভর, কিন্তু স্মৃতিকথার মতো বহির্মুখী রচনা নয়। স্মৃতিকথায় লেখক অনেকটাই প্রচ্ছন্ন, সেখানে পরিপার্শ্ব এবং বিচ্ছিন্ন কয়েকটি ঘটনা বা চিত্র প্রাধান্য পায়। অবশ্য আত্মজীবনীর মধ্যেও কখনো দেশ-কালের বিচিত্র ছবি ধরা পড়ে, ব্যক্তিজীবন তখন বৃহত্তর সমাজজীবনের সঙ্গে যুক্ত হয়ে ঐতিহাসিক তাৎপর্য লাভ করে। বাংলা দেশে উনিশ শতক থেকে আত্মজীবনী লেখা সুরু হয়েছে, যার সঙ্গে নবজাগ্রত ব্যক্তিচেতনার ঘনিষ্ঠ যোগ আছে। স্বতন্ত্রভাবে স্মৃতিকথা লেখার প্রয়াস তুলনায় কম। অবশ্য আত্মজীবনীর মধ্যেই দেখা গেছে দুই ধারার সংযোগ-সংমিশ্রণ। দেবেন্দ্রনাথ ঠাকুরের 'স্বরচিত জীবন চরিত' (১৮৯৮) 'তাঁহার বাল্যেই ধর্ম্মানুরাগ, তাঁহার বৈরাগ্য, উপনিষদ্ শিক্ষা, ব্রাহ্ম-সমাজে যোগ ও সমাজ গঠন, ব্রাহ্মধর্ম্মের বীজ ও ব্রাহ্মধর্ম্ম-গ্রন্থ প্রণয়ন, পরলোক ও মুক্তি এবং শিমলা ভ্রমণাদি অনেক বিষয় নিগূঢ় তত্ত্ব প্রকাশের জন্য মূল্যবান, কিন্তু সেখানে অন্য প্রসঙ্গ পরিত্যক্ত। অন্যদিকে কার্তিকেয়চন্দ্র রায়ের 'আত্ম-জীবনচরিত' (১৯০৪) 'বিশিষ্ট ব্যক্তির চরিত্র, চিন্তা এবং কার্য্যাবলী সংশ্লিষ্ট হইলেও, ইহাতে বঙ্গের পঁচাত্তর বৎসর ব্যাপী সামাজিক ইতিহাস প্রতিফলিত।' নবীনচন্দ্র সেনের 'আমার জীবন'ও (১৯০৮-১৩) আত্মকথা ও স্মৃতিকথার সম্মিলিত রূপ। তবু এগুলিকে যথার্থ স্মৃতিকথা বলা যায় না, ইউরোপে যে-ধারা ব্যাপক প্রসার লাভ করেছে এবং বাংলা সাহিত্যেও সম্প্রতিকালে যার প্রচুর নিদর্শন পাওয়া যায়।

স্মৃতিকথার সাহিত্যিক মূল্য কম না হলেও, নিছক সাহিত্যকর্ম হিসাবে সাধারণত স্মৃতিকথাকে বিচার করা হয় না। ইউরোপে স্মৃতিকথার একাধিক শিল্পরূপ প্রচলিত—ডায়রি, জার্নাল, ট্রাভেল্স থেকে সুরু করে উপন্যাসের আঙ্গিকও গ্রহণ করা হয়। তবে সবচেয়ে প্রচলিত রূপ হলো কাহিনী ও

চরিত্রের সাহায্যে আখ্যান রচনা। বলাবাহুল্য, সাহিত্যিকের লেখা স্মৃতিকথা অনেক পরিমাণে সাহিত্য লক্ষণাক্রান্ত হবে, এটাই স্বাভাবিক। কিন্তু জীবনের প্রত্যক্ষ অভিজ্ঞতা স্মৃতিরসে জারিত হয়ে যখন সাহিত্যের উপাদান রূপে ব্যবহৃত হয়, তখন তার মধ্যে জ্ঞাতসারে বা অজ্ঞাতসারে কিছুটা পরিবর্তন ঘটে। কালগত দূরত্ব এমনিতেই প্রত্যক্ষতা বিরোধী, কবির ভাষায় 'Distance lends enchantment to the view.' সেই সঙ্গে বিস্মৃতির ভূমিকাও স্বীকার্য। স্মৃতি থেকে যে অংশ হারিয়ে যায়, সেই অংশ লেখক কল্পনা দিয়ে ভরে নেন। পরিণত বয়সে নিজের শৈশব-যৌবনের পরিচয় দিতে গেলে তাই নানা ধরনের বিকৃতি তথা প্রক্ষেপ অনিবার্য হয়। আসলে অসম্পূর্ণ চিত্রকে সম্পূর্ণতা দেওয়ার আকাঙ্ক্ষা, পরিণত বয়সের চিন্তা ও মতামতের প্রভাব, কিছু গোপন করা বা ইচ্ছাপূরণের প্রয়োজনে সংযোজন করা ইত্যাদি পুরোপুরি অস্বীকার করা যায় না।

তাই সাহিত্য হিসাবে স্মৃতিকথা উপভোগ্য হলেও, ইতিহাসের উপাদান হিসাবে তা কতটা গ্রাহ্য বিচার করে দেখা প্রয়োজন। স্মৃতিকথার মধ্যে বিশেষ একটি দেশকাল জীবন্ত হয়ে উঠতে পারে, বিশেষ লেখকের অভিজ্ঞতা নির্বিশেষ সমাজের অভিজ্ঞতার তাৎপর্য পেতে পারে। স্মৃতিকথায় লেখক যেখানে একান্তভাবে নিজের কথা বলছেন না, সেখানে তা অন্য অনেকের কাহিনী হিসাবে মূল্যবান হতে পারে। কিন্তু সব সময় স্মৃতিকথা সমান নির্ভরযোগ্য বা বিশ্বাসযোগ্য নয়। স্মৃতিকথাকে তাই ইতিহাসের বিকল্প হিসাবে গ্রহণ করা যায় না।

সপ্তদশ শতাব্দীতে ইংরেজিতে প্রচুর স্মৃতিকথা লেখা হয়, যার মধ্যে স্মরণীয় হয়ে আছে রবার্ট কেরী, আর্ল অফ মনমাউথ, রেরিসবি, কেনেল্‌ম ডিগবি, অ্যাণ্টনি হ্যামিল্‌টন, লেডী ফ্যান্‌শ', মিসেস হাচিনসন্‌ এবং ডাচেস অফ নিউক্যাসল্‌-এর রচনা। কিন্তু রচনারীতি ও ঐতিহাসিক মূল্যের দিক থেকে এগুলি একই জাতের লেখা নয়,—ডিগ্‌বি তাঁর *Private Memoirs*-এ পরিচিত ব্যক্তিদের ছদ্মনামে উপস্থিত করে যথেচ্ছ কল্পনার আশ্রয় নিয়েছেন; অ্যাণ্টনি হ্যামিল্‌টনের স্মৃতিকথা 'কেচ্ছাকাহিনী' হিসাবে উপভোগ্য হলেও ইতিহাসের ধার দিয়েও যায় নি; লেডী ফ্যান্‌শ'র লেখা কিছুটা উদ্দেশ্যহীন হলেও, এবং সালতারিখের ব্যাপারে অনির্ভরযোগ্য হওয়া সত্ত্বেও যুগচিত্র

হিসাবে মূল্যবান ; ডাচেস অফ নিউকাস্‌ল্‌ ঐতিহাসিক তথ্যনিষ্ঠার পরিচয় না দিলেও পরিপার্শ্বকে ধরার ক্ষেত্রে তাঁর সাফল্য অনস্বীকার্য। আসলে স্মৃতিকথা থেকে আমরা অনেক কিছু পেতে পারি, কিন্তু তার উপর একান্ত নির্ভরতা বিপজ্জনক। নবীনচন্দ্র সেনের 'আমার জীবন' গ্রন্থে, যা ঘটেছে এবং যা ঘটতে পারে, দুয়ের একত্র পরিবেশন অনেক সময়ে বিভ্রান্তি সৃষ্টি করেছে। তবু এই ধরনের আত্মকথায় যেটুকু পরিপার্শ্ব-স্মৃতি পাওয়া যায় তা কম মূল্যবান নয়। রাসসুন্দরীর 'আমার জীবন' (১৮৬৯ ?), রাজনারায়ণ বসুর 'আত্মচরিত' (১৯০৯), অক্ষয়চন্দ্র সরকারের 'পিতা পুত্র' (১৯০৪ ,, শিবনাথ শাস্ত্রীর 'আত্মচরিত' (১৯১৮) উনিশ শতককে জানতে আমাদের সাহায্য করে। তবে আধুনিক কালের স্মৃতিকথায় লেখকের যে সচেতন আত্মগোপন প্রয়াস বা ইতিহাসনিষ্ঠা দেখা যায়, পুরনো যুগের রচনায় তা প্রত্যাশা করে লাভ নেই।

## ২

গিরিশচন্দ্র বসু প্রবীণ বয়সে তাঁর প্রথম যৌবনের কর্মজীবনের স্মৃতিকথা লিখেছেন। কর্মজীবনের স্মৃতি লিপিবদ্ধ করার এই সচেতন প্রয়াস সেকালে খুব সুলভ ছিল না। (দুর্গাদাস বন্দ্যোপাধ্যায়ের নামে প্রচারিত 'আমার জীবন-চরিত' কয়েক বছর পরে 'জন্মভূমি' পত্রিকায় ধারাবাহিক প্রকাশিত হয়েছে, ১২৯৮)। গিরিশচন্দ্র জানতেন 'আমাদের দেশে ইতিহাসের সম্পূর্ণ অভাব আছে। পূর্ব্বকালের কথা দূরে যাউক, আমাদের মধ্যে জীবিত বৃদ্ধ লোকের প্রথম কিম্বা মধ্য বয়সে দেশের কিরূপ অবস্থা ছিল, ভবিষ্যতে তাহারও ঠিক বৃত্তান্ত পাওয়া দুর্ল্লভ হইবে। ইংরাজের অধীনে দেশীয় কত শত বিদ্বান বুদ্ধিমান ব্যক্তি শাসনকার্য্যে নিযুক্ত থাকিয়া স্বীয় স্বীয় বিভাগে বিজ্ঞতা লাভ করিয়াছিলেন এবং এখনও করিতেছেন কিন্তু কেহই বঙ্গভাষায় তাঁহার বহুদর্শিতার ফল লিপিবদ্ধ করা আবশ্যক কিম্বা আহ্লাদের কার্য্য বিবেচনা করেন নাই।' 'সেকালের দারোগার কাহিনী' তাই নিছক দারোগার চোর-ডাকাত ধরার রোমাঞ্চকর কাহিনী নয়, এর পিছনে লেখকের সমাজ-ইতিহাস রচনার বিশেষ প্ররোচনা কাজ করেছে, 'যিনি ভাবীকালের বঙ্গদেশের ইতিহাস লিখিবেন তিনি দেখিবেন

যে অনেক তুচ্ছ সংবাদ অভাবে সম্পূর্ণ ইতিহাস অঙ্গহীন থাকিবে। এই বিবেচনায় কেবল বর্ত্তমান পাঠকের মনোরঞ্জনের নিমিত্ত নহে, কিন্তু ভবিষ্যৎ ইতিহাস-লেখকদিগের সাহায্যের উদ্দেশে, এই দেশের দস্যুদিগের কীর্ত্তি-কলাপের এবং সেই সঙ্গে ভূতপূর্ব্ব পুলিশের কার্য্যপ্রণালীর যতদূর পারি বর্ণনা করিতে প্রবৃত্ত হইলাম।' গিরিশচন্দ্র যে উদ্দেশ্যে স্মৃতিকথা লেখেন তা বহুল পরিমাণে সিদ্ধ হয়েছে; আধুনিক ঐতিহাসিক তাঁর রচনা সম্বন্ধে মন্তব্য করেন, 'This is a book of exceptional worth, containing valuable information about the dacoits of mid-nineteenth century'. ( Basudev Chatterji, 'The Darogah and country-side : the imposition of police control in Bengal and its impact', "The Indian Economic and Social History Review," vol. 18, no. 1, Jan-Mar., 1981. )

'সেকালের দারোগার কাহিনী'তে 'সেকাল' হলো উনিশ শতকের ছয়ের দশক। গিরিশচন্দ্র বসু ১৮৫৩ থেকে ১৮৬০ খ্রীষ্টাব্দ নবদ্বীপ-শান্তিপুর-কৃষ্ণনগর অঞ্চলে পুলিসের দারোগা ছিলেন। এই সময়কার প্রত্যক্ষ অভিজ্ঞতা তাঁর বর্ণনীয় বিষয়। তারপর দীর্ঘ সময়ের ব্যবধানে উনিশ শতকের নয়ের দশকে স্মৃতিকাহিনীর আকারে এই অভিজ্ঞতা লিপিবদ্ধ করেছেন ( ১৮৮৬ )। হয়তো কালের ব্যবধান সত্যই খুব বেশি নয়, কিন্তু এই সময়টা ছিল খুবই অস্থির, অত্যন্ত দ্রুত সব কিছুর পরিবর্তন ঘটেছে—"লোকে বলে যে 'ঘড়িকে ঘোড়া ছুটে'। সত্য সত্যই গত অর্দ্ধ শতাব্দীর মধ্যে তাহাই বঙ্গদেশের অবস্থা হইয়া উঠিয়াছে। রাজনীতি, সমাজনীতি, আচার ব্যবহার, ধর্ম্মে বিশ্বাস, বাণিজ্য, বিদ্যা-শিক্ষা, পূর্ত্ত-কার্য্য, শিল্প-কার্য্য, গৃহাদি নির্ম্মাণের প্রকরণ প্রভৃতি সমস্তই প্রলোড়িত হইয়াছে। কার্ত্তবীর্য্যার্জ্জুনের ন্যায় 'পরিবর্ত্তন' তাহার হস্ত বিস্তার করিয়া 'স্থায়িত্ব'কে বিনাশ করত স্বর্গ মর্ত্ত্য পাতাল ভেদ করিতেছে।" লেখক অবশ্য রাজনারায়ণ বসুর মতো 'সে কাল আর এ কাল'-এর তুলনায় প্রবৃত্ত হন নি, প্রসঙ্গত কখনো একালের কথা এলেও তাঁর লক্ষ্য সেকালের গ্রাম ও মফঃস্বল শহরে বাঙালী সমাজের কয়েকটি স্তরের চিত্রাঙ্কন।

পুলিসের দারোগা হিসাবে নিজের অভিজ্ঞতা বর্ণনাকালে গিরিশচন্দ্রের রচনায় চোর-ডাকাতের চিত্রই বেশি প্রাধান্য পেয়েছে। উনিশ শতকের

দ্বিতীয়ার্ধেও পল্লীগ্রামে মধ্যযুগীয় রীতিতে নিয়মিত ডাকাতি হতো। ঠগীদের কীর্তিকাহিনী আমরা সকলেই জানি; বেন্টিঙ্কের আমলে ১৮৩৫ খ্রীষ্টাব্দে ঠগ ও অন্যান্য ডাকাত-দমনের উদ্দেশ্যে একটি নতুন শাসন বিভাগ স্থাপিত হয়, যা ঠগী কমিশন নামে বিখ্যাত। স্লীম্যানের চেষ্টায় প্রায় পনেরো/ষোল বৎসর পরে ঠগী দমন সম্ভব হয়। ইংরেজ আমলের সূচনায় অনেকদিন পর্যন্ত গ্রামে জমিদারি পুলিস এবং সরকারি পুলিস স্বতন্ত্রভাবে কাজ করে। "কর্ণওয়ালিস প্রত্যেক চারশত স্কোয়ার মাইলের জন্য একটি থানা স্থাপন করেন। থানাগুলির এলাকা বহুগুণ বর্ধিত করা হয়। পূর্বতন দারোগাদের এলাকা এই থানার এলাকায় পরিণত হলো। 'থানাদার' পদ উঠিয়ে তাদের 'দারোগা' করা হলো। পূর্বে দারোগারা থানাদারদের ঊর্ধ্বতন ছিলেন। গ্রামীণ চৌকিদারদের নতুন দারোগাদের অধীন করা হলো। থানাদার ও ঘটিয়াল-পদ রহিত হয়। কিন্তু পাইক প্রভৃতি অন্য পদগুলি কিছুকাল পূর্বের অনুরূপ থাকে। এদের সকলকে প্রতিটি জেলাতে চব্বিশ পরগণার মতো জেলা-ম্যাজিস্ট্রেটদের অধীন করা হয়।" (পঞ্চানন ঘোষাল, পুলিশ কাহিনী, ১ম খণ্ড, ১৩৪৩, পৃ ১৪১)। ভারতবর্ষে উনিশ শতকের প্রথমার্ধে পুলিসের কাজে শিক্ষিত সম্ভ্রান্ত পরিবারের যুবকদের পাওয়া যায় নি। ঊর্ধ্বতন পদগুলিতে সাহেবরা থাকতেন, তাঁরা তাঁদের অভিজ্ঞতার কথা কিছু কিছু লিখে গেছেন (দ্র W. N. Sleeman, "Rambles and recollections of an Indian official," London, 1844; R. Reid, "Everyman his own detective," Calcutta, 1887)। কিন্তু ভারতীয় পুলিস-কর্মচারীদের জীবনী বা স্মৃতিকথা বিশেষ পাওয়া যাচ্ছে না। এর একটি কারণ নিশ্চয়ই এই যে, ভারতীয় যাঁরা পুলিসের কাজ গ্রহণ করতেন, তাঁরা লেখাপড়া জানতেন না—শুধু সইটুকু করতে পারলেই তখন দারোগার চাকরি পর্যন্ত মিলতো।

মিয়াজান নামে এক দারোগার 'স্বীকারোক্তি' বলে যে বইটি প্রচারিত হয়েছে, তা থেকে জানতে পারি কিভাবে কলেক্টর-সাহেবের আর্দালির কৃপায় তিনি কুড়ি বছর বয়সে পুলিস দারোগা পদে নিযুক্ত হন, এর জন্য কতজনকে ঘুষ দিতে হয়েছে এবং কতরকম পাপকর্মে লিপ্ত হতে হয়েছে (মিয়াজানের বোন কলেক্টর-সাহেবের রক্ষিতা, সেই সূত্রেই ভগিনীপতির চেষ্টায় ও কলেক্টরের আনুকূল্যে কর্মজীবনে তাঁর উন্নতি)। মিয়াজান অনেকটা ঠক চাচার মতোই

বলে, 'আর দুনিয়াদারি করিতে গেলে ভাল বুরা দুই চাই—দুনিয়া সাচ্চা নয়—মুই একা সাচ্চা হয়ে কি করবো ?' মিয়াজানের বিশ্বাস, বিচারক থেকে সুরু করে আমলা মোক্তার পুলিস-কর্মচারী সকলেই ঘুষ নেয়, মিথ্যা বলে,— কাজেই সেও কেন সেই পথ অনুসরণ করবে না ?—'It only made me believe more strongly that all the world was corrupt, and that it was no great sin for a darogah, on twenty-five rupees per month, to take bribes, when judges on the bench, like the moulvie, took them.' ("The Confessions of Meajahn," Darogah of Police, dictated by him, and translated by a Mofussilite, Calcutta, Wyman & Co, Publishers, Hare Street, 1869, p. 91)। মিয়াজানের বিবরণ যদি সত্য হয়, তাহলে ১৮৩৯-৪০ সাল নাগাদ তিনি পুলিসের দারোগা ছিলেন। সেই সময়কার পুলিস ও বিচারব্যবস্থার দুর্নীতির দলিল হিসাবে বইটি বিশেষ মূল্যবান। অন্যদিকে ভারতীয় পুলিস-কর্মচারীর স্মৃতিকথা হিসাবেও মিয়াজানের 'স্বীকারোক্তি' গুরুত্বপূর্ণ রচনা, এর সঙ্গে গিরিশচন্দ্র বসুর স্মৃতিকথার তুলনা করলে দুই যুগের পার্থক্য আমাদের কাছে স্পষ্ট হয়ে ওঠে।

১৮৯৬ খ্রীষ্টাব্দে 'বাঁকাউল্লার দপ্তর' নামে একটি বই প্রকাশিত হয়, যাতে বাঁকাউল্লা নামে ঠগী কমিশনের সময়ের একজন গোয়েন্দা দারোগার বিচিত্র অভিজ্ঞতা উত্তমপুরুষের জবানিতে বর্ণিত হয়েছে। বাঁকাউল্লা মাদ্রাসার ছাত্র থাকার সময় নিতান্ত অল্পবয়সে পুলিসে কাজ পান। বাঁকাউল্লা সম্ভবত মিয়াজানের সমসাময়িক, তিনি সামান্য লেখাপড়া জানতেন, অপরাধী-সন্ধানে তাঁর পদ্ধতিও স্বতন্ত্র। তবে বাঁকাউল্লাকে 'দপ্তরে'র রচয়িতা বলা যাবে কি না তা নিয়ে বিতর্কের অবকাশ আছে। ডঃ সুকুমার সেন মনে করেছেন, দারোগার নাম বরকতুল্লা এবং প্রিয়নাথ মুখোপাধ্যায় 'বাঁকাউল্লার দপ্তরে'র সম্ভাব্য লেখক। ডঃ সেন তাঁর 'অনুমানে'র কথা বলেছেন, কিন্তু তা তথ্যসমর্থিত নয়। অন্যদিকে 'বাঁকাউল্লার দপ্তর' সম্বন্ধে তাঁর এই ধরনের মন্তব্য—'ভালো পুলিসী ডিটেক্‌টিভ রিপোর্টের গল্পের বই ইংরেজীতে অনেক আছে। বাংলায় এই একটি মাত্র।' ('বাঁকাউল্লার দপ্তর', সম্পাদক সুকুমার সেন, ১৩৪৯)—প্রিয়নাথ মুখোপাধ্যায় বা গিরিশচন্দ্র বসুর লেখার কথা মনে রাখলে সঙ্গত বিবেচিত হয় না।

প্রিয়নাথ মুখোপাধ্যায় ( ১৮৫৫-১৯১৭ ) 'আদরিণী' ( ১৮৮৭ ), 'ডিটেকটিভ পুলিস, ১ম কাণ্ড' ( ১৮৮৭ ), 'পাহাড়ে মেয়ে' ( ১৮৮৯ ), 'বনমালী দাসের হত্যা ( ১৮৯১ ) প্রভৃতি বইগুলি লেখেন। এদিক থেকে প্রিয়নাথ গিরিশচন্দ্রের সমসাময়িক। প্রিয়নাথের সর্বাধিক পরিচিত রচনা 'দারোগার দপ্তর' ১৮৯৩ খ্রীষ্টাব্দ থেকে ধারাবাহিকভাবে পুস্তিকাকারে প্রকাশিত হতে থাকে। তাঁর এই ধরনের রচনাও অভিজ্ঞতাভিত্তিক, যদিও এগুলিকে ঠিক আক্ষরিক অর্থে স্মৃতিকথা বলা যাবে না। তবে প্রিয়নাথ পরবর্তীকালে স্মৃতিকথা তথা আত্মজীবনীও লিখেছেন—'তেত্রিশ বৎসরের পুলিস-কাহিনী বা প্রিয়নাথ জীবনী' ( ১৯১২ )।

গিরিশচন্দ্রের বই প্রিয়নাথ জীবনীর আগে প্রকাশিত, তাঁর কাহিনীও প্রিয়নাথের আগের যুগের কাহিনী। গিরিশচন্দ্র পুলিসের দারোগার কাজে যোগ দেন ১৮৫৩ খ্রীষ্টাব্দে। ( যদিও নীলকমিশনের সাক্ষ্যে তিনি ১৮৫৫ খ্রীষ্টাব্দের সেপ্টেম্বর থেকে নদীয়া জেলায় দারোগার কাজ করছেন বলে জানিয়েছেন, কিন্তু তার আগে তিনি নবদ্বীপ থানায় কাজ করেছেন এমন কথা 'সেকালের দারোগার কাহিনী' থেকে জানা যায়। হিন্দু পেট্রিয়টে ১৮৬০ সালে নীল কমিশনের সাক্ষ্যদানের সংবাদ পরিবেশন কালে গিরিশচন্দ্রের সাত বছর দারোগার কাজ করার কথা বলা হয়েছে। ) ১৮৬০ খ্রীষ্টাব্দে পুলিস কমিশনের আগে পর্যন্ত এদেশে পুলিস-ব্যবস্থা ছিল প্রাচীন ও আধুনিক ধারার এক মিশ্ররূপ। ( দ্র· "History of the police organization in India and Indian village police : being select chapters of the Report of the Indian Police Commission, for 1902-03," Calcutta, University of Calcutta, 1913 )। তবে ১৮৫০ থেকেই দেখা যাচ্ছে শিক্ষিত ব্রাহ্মণ-কায়স্থ যুবকেরা পুলিসবাহিনীতে যোগ দিচ্ছেন। ১৮৪৫ খ্রীষ্টাব্দের পুলিস রিপোর্টে বলা হয়েছে, 'Many of course of the old occupants are inefficient and corrupt. The increase of pay has not rendered, and could not make all the darogahs honest and active, but a better feeling has been instilled into the force.' ( Police Report, 1845, p. 82 ).

গিরিশচন্দ্র তাঁর কাহিনীর ভূমিকায় জানিয়েছেন, 'আমি যে কালের বর্ণনা করিতে প্রবৃত্ত হইলাম, সেই সময়ে বঙ্গদেশের প্রায় সকল জেলাতে ডাকাইতির প্রাদুর্ভাব ছিল এবং যদিও ইংবাজ শাসনের প্রথমাবস্থায় রঘুনাথ, বৈদ্যনাথ কিম্বা বিশ্বনাথ প্রভৃতি দস্যুগণ যেরূপ অকুতোভয়ে গৃহস্বামীকে পূর্ব্বে সংবাদ পাঠাইয়া ডাকাইতি করিত, এই সময়ে সেই প্রথার অনেক লাঘব হইয়াছিল, তথাপি ডাকাইতি ব্যবসা সম্পূর্ণরূপে প্রচলিত ছিল এবং কখনও কখনও অতি নিষ্ঠুর এবং নৃশংস ঘটনা সহকারে তাহা নির্ব্বাহিত হইত।' নবদ্বীপ থানায় তাঁর প্রথম নিয়োগ, পরে অন্যান্য কযেকটি থানায় কাজ করার পব সদর কোতোয়ালি থানার দারোগা হন। 'ডাকাইতি ব্যবসা'য় এই অঞ্চলে গোয়ালাদেরই প্রাধান্য ছিল, "কৃষ্ণনগর জেলায় অধিকন্তু গোয়ালারাই ডাকাইতি করিত। এই জেলায় গোপ-জাতীয বহুলোকের বাস তন্মধ্যে 'গড়ো গোয়ালারা' শারীরিক গঠন, বল ও সাহসের জন্য প্রসিদ্ধ ছিল। যেমন যশোহর জেলার মুসলমানেরা শড়কিওয়ালা বলিয়া বিখ্যাত ছিল, সেইরূপ কৃষ্ণনগর জেলার গোয়ালারা লাঠিয়াল বলিয়া আদরিত ছিল।" অনেক পরে প্রসন্নময়ী দেবীও (১৮৫৭-১৯৩৯) তাঁর স্মৃতিকথায় কৃষ্ণনগরের এই লাঠিয়াল গোয়ালাদের কথা বলেছেন, 'তখনকার দিনে রাজসাহী হইতে নৌকা যোগে কলিকাতা গমনাগমন যে কত বিপদসঙ্কুল তাহা এদিনে বুঝান বড় শক্ত। পথে পদে পদে লুটেড়া ডাকাত, রাহাগির ও ঠগী। জীবন হাতে করিয়া পথ চলিতে হইত। · নদীয়ার গড়োগোযালারা সব ডাকাত এবং জমীদারের জ্ঞাতসারেই এ কার্য্য করিত। ডাকাতেরা দিনে গৃহস্থ ব্যক্তির মত নদীতীরে বসিয়া থাকিত, যমদূত বলিয়া কেহ বুঝিতে পারিত না। (পূর্ব্বকথা, ১৩২৪, পৃ. ১১-১২, ১৪)। 'সেকালের দারোগার কাহিনী'তে এই ডাকাতদের কীর্তিকলাপ বর্ণিত হয়েছে।

ডাকাত দমনে দারোগা গিরিশচন্দ্রের বিশেষ কৃতিত্ব প্রকাশ পেয়েছে। রোমাঞ্চকর রহস্যোদ্ঘাটনের কাহিনী হিসাবে এগুলি যেমন উপভোগ্য, তেমনি এর মধ্যে লেখকের সমাজ পর্যবেক্ষণমূলক মন্তব্যগুলি ইতিহাসের ছাত্রের কাছে মূল্যবান। উনিশ শতকের মধ্যভাগের একজন শিক্ষিত বাঙালীর চিন্তা ও বিচার-বিশ্লেষণ হিসাবেই এগুলি গ্রহণ করতে হবে। তাঁর দৃষ্টিভঙ্গি বা সিদ্ধান্ত অনেক সময় একালের নব্যপন্থীদের পছন্দ হবে না, কিন্তু সেজন্য তাঁকে দোষ দেওয়া বৃথা। দৃষ্টান্ত হিসাবে ভূমিকার একটি মন্তব্য ও কাহিনীর উল্লেখ করতে পারি;

গিরিশচন্দ্র বলেছেন, 'কেবল গ্রামবাসীদিগের ভীরু স্বভাববশতঃ ডাকাইতরা অনায়াসে তাহাদের অভীষ্ট সিদ্ধ করিতে সক্ষম হইত। যে যে স্থানে গ্রামের লোকেরা একত্রিত হইয়া দস্যুদিগের প্রতিরোধ করিতে কৃতসঙ্কল্প হইত, সেই সেই স্থানে অধিবাসীরা জয় লাভ করিত।' তারপর তিনি উলার মহাদেব মুখোপাধ্যায়ের [ গিরিশচন্দ্র অবশ্য মহাদেব মুখোপাধ্যায়ের নাম করেন নি ] বাড়িতে প্রাচীনকালের এক ডাকাতির গল্প বলেছেন, যাতে কর্তার বুদ্ধি ও গ্রামবাসীর প্রতিরোধে ডাকাতদল ধরা পড়ে—'এই অবধি উলা বীরনগর আখ্যাতি প্রাপ্ত হইয়াছে।' সুরেননাথ মিত্র মুস্তৌফী প্রণীত 'উলা বা বীরনগর' গ্রন্থে ( ১৩৩৩ ) এই 'বীরত্বের' কাহিনী সবিস্তারে বর্ণিত হয়েছে এবং সরকারি নথিপত্রের সাহায্যে গ্রামের নামপরিবর্তনের ইতিহাস বিবৃত হয়েছে ( পৃ. ১৯-২২ )। আধুনিক ঐতিহাসিক এই কাহিনীকে সামান্য পরিবর্তিত আকারে পরিবেশন করে মন্তব্য করেন- "ডাকাতদের মধ্যে অনেকে যাবজ্জীবন কারাবাস ও দ্বীপান্তরে দণ্ডিত হয়। ডাকাত ধরার এই বীরত্বের জন্য সাহেবরা উলোর নাম দেন 'বীরনগর'। কিন্তু গরীব প্রজাদের ঘরের চাল উপড়ে নিয়ে এসে আগুন জ্বালিয়ে ডাকাতদের পালাবার পথ বন্ধ করে দেওয়া অথবা লড়াইয়ের ফলে উভয়পক্ষে আহত-নিহত হওয়ার মধ্যে 'বীরত্ব' কোথায় তা আমরা জানি না, শাসক-বিচারক সাহেবরা জানতেন।" ( বিনয় ঘোষ, পশ্চিমবঙ্গের সংস্কৃতি, ৩য় খণ্ড, ১৯৪০, পৃ. ১১১ )। একই ঘটনা স্বতন্ত্র দৃষ্টি থেকে দেখার ফলে আগের দিনের বীরত্ব আজকের দিনে কৌতুককর বলে মনে হচ্ছে। কিন্তু বীরত্বের ধারণাও যে দেশকালভেদে এক থাকে না তা আমাদের বোঝা উচিত।

এই ধরনের বিচার-বিভ্রাট যে শুধু শতাব্দীর ব্যবধানে ঘটে তাই নয়, পঁচিশ-তিরিশ বছরের মধ্যেই মূল্যবোধের পরিবর্তন ঘটতে পারে, এবং তা একই ব্যক্তির জীবনে ঘটা সম্ভব। নদীয়া/কৃষ্ণনগর সেকালে নীলচাষের জন্য বিখ্যাত ছিল। নীলচাষের বিরুদ্ধে প্রজার বিক্ষোভও এই অঞ্চলে খুব তীব্র রূপ লাভ করে। গিরিশচন্দ্র বসু দারোগা হিসাবে নীলকুঠি সম্বন্ধে প্রত্যক্ষ অভিজ্ঞতা অর্জন করেন এবং ন্যায়নিষ্ঠ হৃদয়বান মানুষ হিসাবে সে সময়ে চাষীদের পক্ষ অবলম্বন করেন। 'হিন্দু পেট্রিয়ট' পত্রিকায় তিনি প্রজাদের পক্ষ অবলম্বনে অনেক চিঠি লেখেন। 'ইণ্ডিগো কমিশনে' তাঁর সাক্ষ্যদান সেকালে প্রবল

আলোড়ন সৃষ্টি করে; ১৮৬০ খ্রীষ্টাব্দের ২৫শে জুলাই 'হিন্দু পেট্রিয়টে' তাঁর সাক্ষ্য সম্বন্ধে লেখা হয়, "The next witness examined was Baboo Greesh Chunder Bose, Daroga of Kishnaghur, who gave his evidence in a most upright and straight-forward manner. Supported as his evidence was by seven long years' experience in the indigo districts, it forcibly exposed the rottenness of the indigo system. He was acknowledged by even the planters themselves as an authority, and we are very happy to find that he had the moral courage to speak out the result of his experiences on the question. He clearly proved that the dislike to cultivate indigo is not of yesterday's growth, and that a general dislike has been existing since the last five years. He gives a list of the principal cases he had to investigate, in all of which the planters appear to have been the aggressors. He said that he had intimacy and acquaintance with almost all the European planters of the Nuddea district and their Amla, and that in the generality of cases he met with opposition from the factory while investigating them on the spot. In one instance, he informed the Commission, Mr. Tripp of Bamundee told him that he had twelve barrels loaded for him if he dared to enter his bungalow. He next produced before the Commission an instrument made of leather with which the planters torture the ryots. He said that he got it from the Joyrampore factory of Mr. Mears, and that he has seen similar instruments at the Katcheekatta and Lokenathpore factories. We believe the planters will deny that they have such instrument, made purposely to torture the unfortunate

ryots, but there was the thing itself, made of the pump leather of the factory and it has been, we are informed, in the Joyrampore factory since the last five or six years.… It appears that the Daroga of Kishnaghur was the most important witness that possibly could be found, and it is a matter of regret that sufficient time was not allowed him and that more questions time not put to him. Thus we see an educated first grade Police Officer, who is spoken highly of by both parties, condemning the indigo system as a system of oppression and corruption. ( Benoy Ghose, "Selections from English periodicals of 19th century Bengal," vol. 5, Calcutta. কিন্তু তিনিই বৃদ্ধ বয়সে 'সেকালের দারোগার কাহিনী' লেখবার সময় কুঠিয়াল সাহেবদের সপক্ষে এমন অনেক কথা বলেন, যা অভিজ্ঞতা-সমর্থিত কি না সন্দেহজনক। এমন হতে পারে, স্মৃতিকথায় তিনি নিরপেক্ষভাবে নীলকর সাহেবদের দোষ-গুণ দেখাতে চান, ফলে ভারসাম্য রাখার জন্য দোষের অংশ কমাতে হয়েছে ; অথবা অনেক কিছু তিনি ভুলে গেছেন ; অথবা কালের ব্যবধানে তাঁর মত পরিবর্তিত হয়েছে। তিনি আলোচনার সূচনায় 'নীলদর্পণে'র প্রসঙ্গ তুলেছেন, কিন্তু জানিয়েছেন, 'যাঁহারা বাবু দীনবন্ধু মিত্রের নীলদর্পণ পাঠ করিয়াছেন, তাঁহারা নীলকর সাহেবের চরিত্রের কেবল দোষের ভাগই জানিতে পারিয়াছেন। · কিন্তু তাহা বলিয়া যে নীলকর সাহেবদিগের চরিত্রে কোনও প্রশংসার বিষয় ছিল না এবং সকল নীলকরই মিত্রজার বর্ণিত সাহেবের ন্যায় পামর এবং অত্যাচারী ছিলেন, তাহা নয়। নীলকর সাহেবদিগের যেমন দোষ ছিল, তেমন পক্ষান্তরে অনেক গুণও ছিল এবং তাঁহাদের প্রাধান্যের সময় তাঁহারা দেশের অনেক উপকারও করিয়াছিলেন। … আমি নাটক কিম্বা কবিতা লিখিতেছি না, সাদা ইতিহাস লিপিবদ্ধ করাই আমার উদ্দেশ্য ; অতএব আমি পক্ষপাত না করিয়া নীলকর সাহেবদিগের দোষ ও গুণ সমভাবে বিবৃত করিতে বাধ্য এবং তাহা করিতেও সাধ্যমতে চেষ্টা করিব।' কিন্তু নীলকুঠির সাহেবদের 'গুণে'র যে বিবরণ গিরিশচন্দ্র দিয়েছেন তার সত্যতা স্বীকার করলেও, তাকে

'গুণ' বলা যাবে কি না তা নিয়ে প্রশ্ন ওঠে ( যেমন দারোগাকে হাজার টাকার নোট বখ্‌শীশ, কিংবা 'খোদ মাজিস্ট্রেট সাহেবের হুকুম অমান্য করিয়া নীলকরের আদেশানুযায়ী' প্রজার কাজ )। সবচেয়ে আশ্চর্য লাগে, কিছুটা জোর দিয়ে যখন তিনি বলেন 'নীলদর্পণে দেশীয় স্ত্রীলোকের প্রতি নীলকর সাহেবের দৌরাত্ম্যের যে চিত্র অঙ্কিত হইয়াছে তাহা নিতান্তই অমূলক। আমি অনেক অনুসন্ধানেও ঐ কথার কোন ভিত্তি পাই নাই···আমি কোনও স্থানে বলপ্রকাশের দৃষ্টান্ত দেখিতে বা শুনিতে পাই নাই।' কিন্তু হরমণি অপহরণের সংবাদ এবং 'হিন্দু পেট্রিয়টে'র মন্তব্য কি গিরিশচন্দ্র দেখেন নি ? হার্সেল-এর রিপোর্টও তাঁর দেখবার বা জানবার কথা। 'সোমপ্রকাশ' প্রভৃতি পত্রিকায় 'ভ্রূণহত্যা, স্ত্রীহত্যা, বলাৎকার প্রভৃতি'র যে খবর বেরিয়েছে তা সবই কি বানানো ? — 'এই সময় গরীব প্রজাগণকে যেরূপ কষ্ট দিয়াছিলেন, তাহা শুনিলে পাষাণও দ্রবীভূত হয়, হৃদয় বিদীর্ণ হইয়া যায়, নয়ন হইতে অনবরত অশ্রুধারা নিপাতিত হইতে থাকে। এই অবকাশে দুইটি পতিপ্রাণা রূপবতী যুবতীকে বলাৎকার করা হইয়াছিল। সেই দুইটী রমণীর একটার কোলে একটী শিশুকন্যা ছিল। টানাটানি করিবার সময় সেই কন্যাটির প্রাণ বিয়োগ হইল।···' ( সোমপ্রকাশ, ২ বৈশাখ ১২৬৯ )। মনে হয় বৃদ্ধ বয়সে গিরিশচন্দ্র অনেক ঘটনাই বিস্মৃত হয়েছেন, কিন্তু তবু নীলকর সাহেবদের সমর্থনে তাঁর অত্যুৎসাহ কিছুটা বিস্ময়কর মনে হয়।

'সেকালের দারোগার কাহিনী'র সব বিবরণ তাই সমান মূল্যবান না হতে পারে। তবে চরিত্র চিত্রণেই গিরিশচন্দ্রের বিশেষ কৃতিত্ব প্রকাশ পেয়েছে। নীলকুঠির নায়েব-গোমস্তাদের চরিত্র তিনি কয়েকটি রেখায় জীবন্ত করে তুলেছেন—তাদের বিত্ত ও প্রতাপ, দান ও অত্যাচার, শাসন ও লুণ্ঠন কোনো কিছুই তাঁর বর্ণনা থেকে বাদ পড়ে নি। সেকালের জমিদারদের ছবিও তাঁর লেখায় খুব ভালো ফুটেছে। দারোগা হিসাবে জমিদার বা দেওয়ানদের সঙ্গে তাঁর কখনো বিরোধ ঘটেছে সত্য, তাঁদের বেআইনী কার্যকলাপ দমনে তাঁকে নিয়োগ করা হয়েছে বটে, তবু সাধারন ভাবে তাঁদের সঙ্গে তাঁর সম্প্রীতির সম্পর্ক বর্তমান ছিল।

'সেকালের দারোগার কাহিনী' গ্রন্থে যে একধিক জমিদার পরিবারের ইতিবৃত্ত বর্ণিত হয়েছে তার ঐতিহাসিক মূল্য আছে। অধ্যাপক বাসুদেব

চট্টোপাধ্যায় তাঁর 'The Penetration of authority in the interior: a case study of the zemindary of Nakashipara, 1850-1860' নামের গবেষণাপত্রে নাকাশীপাড়ার জমিদার পরিবারের আলোচনাকালে গিরিশচন্দ্র বসুর বইয়ের উপর খুবই নির্ভর করেছেন। এই পরিবারের শ্রীযুক্ত সমীরেন্দ্রনাথ সিংহ রায় তাঁর পূর্বপুরুষদের সম্বন্ধে যে লিখিত বিবরণ আমাদের পাঠিয়েছেন তা থেকে মনে হয় গিরিশচন্দ্র মূল সংবাদাদির ক্ষেত্রে নির্ভরযোগ্য, তবে বৃদ্ধ বয়সে স্মৃতিচারণার ভঙ্গিতে লেখার ফলে কিছু ঘটনা বা নাম পরিত্যক্ত হয়েছে। নাকাশীপাড়ার সিংহ-পরিবারের প্রতিষ্ঠাতা রাজপুতানা থেকে আগত বাবরাম সিংহ। তাঁর পুত্র বিনোদবিহারী এবং বিনোদবিহারীর পুত্র নীলকণ্ঠের আমলেও বিশেষ সমৃদ্ধি ঘটেনি। নীলকণ্ঠের ছয় পুত্র। জ্যেষ্ঠপুত্র নিধিরামের সন্তান চন্দ্রমোহন, কেশবচন্দ্র এবং বিহারীর কথা 'সেকালের দারোগার কাহিনী'তে পাওয়া যায়। নীলকণ্ঠের চতুর্থ সন্তান আলমকে নাকাশীপাড়ার জমিদারী স্থাপনের প্রধান পুরুষ বলা যায়। নদীয়ার তৎকালীন মহারাজার দেহরক্ষী আলমের পুত্র গোলাম, তাঁর দুই পুত্র সর্ব এবং ঈশান। কেশববাবু হলেন ঈশানবাবুর অন্যতম জ্যেষ্ঠভ্রাত। কেশববাবুর সময় যে গৃহবিবাদের সূত্রপাত হয় তাতেই এই বংশের সমৃদ্ধিক্ষয় এবং দ্রুত পতন ঘটে।

অনুরূপভাবে শান্তিপুরের প্রতাপান্বিত জমিদার উমেশচন্দ্র রায় (যিনি 'মতিবাবু' নামে পরিচিত ছিলেন) এবং ডেপুটি ম্যাজিস্ট্রেট ঈশ্বরচন্দ্র ঘোষালের বিরোধের কাহিনী আজকের দিনে ইতিহাসগ্রন্থে স্থান পেয়েছে। —"ঈশ্বরচন্দ্র ঘোষাল মতিবাবুকে বাঙ্গালার 'বিসমার্ক' বলিতেন; ইঁহাদের মধ্যে রীতিমত প্রতিদ্বন্দ্বিতা চলিত, কিন্তু ঈশ্বরবাবু কূটবুদ্ধিতে মতিবাবুর সহিত আঁটিয়া উঠিতে পারিতেন না।' (কালীকৃষ্ণ ভট্টাচার্য, শান্তিপুর-পরিচয়, ১ম ভাগ, ১৩৪৪, পৃ. ২০৬)।

আসলে 'সেকালের দারোগার কাহিনী' কতকগুলি গল্প বা গল্পের রেখাভাস হলেও কোনো চরিত্রই কাল্পনিক নয়; ঘটনা ও সংলাপও যথাসম্ভব বাস্তবানুসারী অর্থাৎ অভিজ্ঞতা-নির্ভর। মনোহর ঘোষ, বা নীলকুঠির সাহেবদের নাম সেকালের সংবাদপত্রে পাওয়া যায়। ড্যাম্পিয়ার, মণ্টি্সর, এলিয়ট, প্রভৃতি ডেপুটি ম্যাজিস্ট্রেট, জেলা ম্যাজিস্ট্রেট, পুলিস সুপারিনটেনডেণ্ট ইতিহাসপ্রসিদ্ধ চরিত্র। সেকালের 'হাকিম ও

আমলাদের কথা' বর্ণনা প্রসঙ্গে তিনি নিজের বাল্য ও কৈশোরকালে ফিরে গেছেন। ডেভিড হেয়ারের মৃত্যুর পর তাঁর স্মৃতিরক্ষার জন্য শোকসভা ( ১৮৪২ ), কুমার কৃষ্ণনাথের আত্মহত্যা ( ১৮৪৪ ) প্রভৃতি তাঁর ছাত্রজীবনের ঘটনা। দ্বারকানাথ ঠাকুরের চব্বিশ পরগণার নিমকমহালে দেওয়ানীর সময়কার ( ১৮২৩-১৮৩৪ ) যে সমস্ত গল্প তিনি বলেছেন তার অধিকাংশই শোনা কথা। আসলে বৃদ্ধ বয়সে স্মৃতিচারণের কালে পুরনো যুগ সম্বন্ধে এক ধরনের শ্রদ্ধা-ভালবাসা মিশ্রিত আবেগ প্রকাশিত হয়েছে। ফলে উনিশ শতকের সূচনায় হাইলেবেরি ও ফোর্ট উইলিয়াম কলেজে শিক্ষাপ্রাপ্ত সিভিলিয়ানদের সঙ্গে শতাব্দীর শেষার্ধের সিভিলিয়ানদের তুলনায় তাঁর আগ্রহ দেখা দিয়েছে। এখানে প্রাচীন সিভিলিয়ানদের প্রশংসায় তিনি পঞ্চমুখ। বলাবাহুল্য একে ঠিক ঐতিহাসিক বিচার বলা যায় না। যদিও তিনি বলেছেন, সেকাল ও একালের তুলনা তাঁর উদ্দেশ্য নয়, কিন্তু অনেক সময়েই নিজের অজ্ঞাতসারে তিনি এই ধরনের তুলনায় প্রণোদিত হয়েছেন, এবং সেকালের প্রতি তাঁর পক্ষপাত প্রকাশ পেয়েছে। আসলে স্মৃতিকথা কখনোই নিরপেক্ষ ইতিহাসের স্থান গ্রহণ করতে পারে না। সেকালের সাহেব হাকিম বা উচ্চপদস্থ কর্মচারীদের ব্যবহার তাঁর কাছে প্রশংসনীয় মনে হয়েছে। দেশী কেরানীদের সঙ্গে সাহেবদের প্রীতির সম্পর্ক ছিল। রাজনারায়ণ বসুর মতোই তিনি দেশী কেরানীদের স্বল্প ইংরাজী-জ্ঞান নিয়ে অনেকগুলি গল্প বলেছেন। উনিশ শতকের শেষ পাদে সাহেব উপরওয়ালা এবং নিম্নপদস্থ দেশী কর্মচারীর তিক্ত সম্পর্ক তাঁকে পীড়িত করেছে বলেই অতীতের পরস্পর-নির্ভরতার গল্প তাঁর কাছে ভারি মধুর মনে হয়েছে। বলাবাহুল্য দারোগা হিসাবে কাজ করার সময় ইংরেজ কর্মচারীদের কাছ থেকে তিনি সবসময় সুবিচার বা সদয় ব্যবহার পেয়েছেন কি না, তা কিন্তু তিনি বলেন নি। ইংরেজ শাসনের প্রথম যুগে সাহেব হাকিমের বিচারের বাস্তব চিত্র পাওয়া যাবে 'আলালের ঘরের দুলালে'। কিন্তু সেখানে প্যারীচাঁদ মিত্র সাহেব হাকিমের দেওয়ান-সেরেস্তাদারের উপর নির্ভরতা প্রায়ই কি ধরনের অবিচার ঘটাতো তার ছবি এঁকেছেন। সাহেব থেকে সুরু করে দেশী কর্মচারীদের মধ্যে ঘুষ নেওয়ার স্বাভাবিক প্রবৃত্তি ও প্রবণতাও প্যারীচাঁদের ব্যঙ্গের বিষয়। কিন্তু গিরিশচন্দ্র সেকালের প্রশস্তি রচনায় মাঝে মাঝে এমনই আত্মবিস্মৃত যে ঘুষ নেওয়া ও ঘুষ দেওয়ার সমর্থনেও তিনি প্রচুর বাক্যব্যয় করেন। তাঁর

অভিজ্ঞতা, 'টাকা লওয়াটা সাধারণ প্রথা ছিল এবং পূর্ব্বে সাহেবেরা অনেকেই এই দোষে মুক্ত ছিলেন না। বর্ত্তমান সময়ে ঘুস লওয়াকে আমরা যেমন দুষ্কর্ম্ম মনে করি তখন লোকের সে জ্ঞান ছিল না। ঘুষ না দিলে কোনও কার্য্য হইত না।' কিন্তু তারপর নানা দৃষ্টান্ত সহযোগে তাঁর সিদ্ধান্ত বিস্ময়কর: 'এক্ষণে সেই দোষের হ্রাস হইয়াছে বলিয়া অর্থী প্রত্যর্থীগণের বিশেষ সুবিধা হয় নাই। আমলারা ঘুস লয়েন না বলিয়া লোকের বিশেষ সুবিধা কিম্বা উপকার বৰ্দ্ধিত হয় নাই বরং অসুবিধা এবং অনুপকারের কারণ হইয়া উঠিয়াছে।' গিরিশচন্দ্রের এই বক্তব্য কিছুটা কৌতুককর মনে হলেও বাঙালী মধ্যবিত্ত মানসিকতার দৃষ্টান্ত হিসাবে এর ঐতিহাসিক মূল্য কম নয়। দারোগা হিসাবে তিনি নিজে হয়তো ঘুষ নিতেন না, কিন্তু কার্যসিদ্ধির উপায় হিসাবে ঘুষের উপযোগিতা সম্বন্ধে তিনি নিশ্চিত। 'সেকালের দারোগার কাহিনী' তাই শুধু বিশেষ দারোগার কাহিনী থাকে নি, সেকালের শিক্ষিত মধ্যবিত্ত সরকারী কর্মচারীর অভিজ্ঞতা, প্রত্যয় ও সমাজ বিশ্লেষণের নিদর্শন হিসাবেও তাৎপর্য লাভ করেছে।

৩

'সেকালের দারোগার কাহিনী' গ্রন্থের রচয়িতা গিরিশচন্দ্র বসুর কোনো পূর্ণাঙ্গ জীবনী প্রকাশিত হয়েছে বলে জানা নেই। তবে তাঁর জীবদ্দশায় 'জন্মভূমি' পত্রিকায় (৬ষ্ঠ বর্ষ, ৯ম সংখ্যা, ভাদ্র ১৩০৩, পৃ. ২৭৯-৮৩) 'বাঙ্গলা ভাষার লেখক' নামের প্রবন্ধমালায় তাঁর সংক্ষিপ্ত জীবনী প্রকাশিত হয়; সম্ভবত প্রবন্ধের লেখক গিরিশচন্দ্রের কাছ থেকেই তথ্য সংগ্রহ করেছিলেন, তাই জীবনীটি নির্ভরযোগ্য বিবেচিত হতে পারে। গিরিশচন্দ্রের মৃত্যুর পর যোগেন্দ্রনাথ গুপ্ত 'নব্যভারত' পত্রিকায় (২৫শ খণ্ড, ১০ম সংখ্যা, মাঘ ১৩১৪, পৃ ৫৫২-৫৫) 'স্বর্গীয় গিরিশচন্দ্র বসু' নামে একটি প্রবন্ধ লেখেন, প্রবন্ধটি পরে যোগেন্দ্রনাথ গুপ্তের 'বিক্রমপুরের ইতিহাস' গ্রন্থের (১৩১৬, পৃ ২১২-২১৬) অন্তর্ভুক্ত হয়। এই প্রবন্ধটি থেকে গিরিশচন্দ্রের শেষ জীবন সম্বন্ধে আমরা কিছু জানতে পারি। আদিনাথ সেন রচিত 'স্বর্গীয় দীননাথ সেনের জীবনী ও তৎকালীন পূর্ব্ববঙ্গ' গ্রন্থেও (২য় খণ্ড, ১৯৪৮, পৃ ৩৩৯-৪৩) গিরিশচন্দ্র বসুর

জীবনকথা সংক্ষেপে বিবৃত হয়েছে। এছাড়া শশিভূষণ বিদ্যালঙ্কারের 'জীবনীকোষ' গ্রন্থেও (২য় খণ্ড, ১৩৪৬, পৃ. ৩৮১-৮২) অল্প পরিসরে তাঁর জীবনী সংকলিত হয়েছে। আমরা এই প্রবন্ধগুলি অবলম্বনে গিরিশচন্দ্র বসুর জীবনালেখ্য রচনা করেছি।

ঢাকা জেলার বিক্রমপুর পরগণার মালখানগর গ্রামে বসু-পরিবার অন্তত তিনশো বছর আগে বসতি স্থাপন করে। দেবীদাস বসু ঔরঙ্গজেবের সময় ঢাকার নাওয়াড়া মহলের কানুনগো হিসাবে প্রচুর সম্পত্তির অধিকারী হন। রাজা রাজবল্লভের পিতা কৃষ্ণজীবন মজুমদার একদা এঁদের বাড়িতে গোমস্তা ও মুহুরির কাজ করেছেন। দেবীদাস প্রথমে মালখানগর গ্রামে কাছারির জন্য একটি 'সেঘরা' বা তিন কামরাযুক্ত ইঁটের বাড়ি তৈরি করেন। ঢাকাতেও দেবীদাস অনেক ভূসম্পত্তি করেছিলেন। দেবীদাসের পুত্র রুদ্রদাস, রুদ্রদাসের অনেকগুলি পুত্রের মধ্যে অন্যতম রামেশ্বর, রামেশ্বরের জ্যেষ্ঠ পুত্র ভবানী, ভবানীর দুই পুত্র নবকিশোর ও শম্ভুচন্দ্র। শম্ভুচন্দ্রের পুত্র গিরিশচন্দ্র। গিরিশচন্দ্রের পৌত্র শিশু সাহিত্যিক সুনির্মল বসু। এঁরা বঙ্গজ কায়স্থ। বৈষ্ণব ধর্ম গ্রহণ করায় এই বংশ পরবর্তীকালে মালখানগরের 'বসুঠাকুর' পরিবার নামে পরিচিত।

গিরিশচন্দ্রের জন্মের তারিখ জানা যায় না। 'জন্মভূমি' পত্রিকায় বলা হয়েছে তাঁর জন্মসন ১২৩৩ সাল, আশ্বিন মাস [সেপ্টেম্বর ১৮২৬]। কিন্তু যোগেন্দ্রনাথ গুপ্ত জানিয়েছেন ১৮৯৮ খ্রীষ্টাব্দে মৃত্যুকালে তাঁর বয়স ৭৪ বৎসর, তাহলে জন্মসন হয় ১৮২৪ খ্রীষ্টাব্দ, শশিভূষণ বিদ্যালঙ্কার এবং আদিনাথ সেনও এই বিবরণ গ্রহণ করেছেন। কিন্তু আমরা 'জন্মভূমি' পত্রিকায় প্রকাশিত বিবরণ অধিকতর গ্রাহ্য মনে করি। গিরিশচন্দ্রের মাতুল ছিলেন কৃষ্ণনগরের 'সদর-আলা' রায়বাহাদুর রামলোচন ঘোষ। (রামলোচনের দুই পুত্র মনোমোহন ঘোষ এবং লালমোহন ঘোষ ব্যারিস্টার এবং বাগ্মী হিসাবে বিখ্যাত)। গিরিশচন্দ্র মাতুল রামলোচনের কাছে শৈশবে প্রতিপালিত হন, এবং মাতুলের ইচ্ছায় আট বৎসর বয়সে (১৮৩৪ খ্রীষ্টাব্দে) কলিকাতায় হিন্দু কলেজে ভর্তি হন। এই সময় রামতনু লাহিড়ী হিন্দু কলেজে দশম শিক্ষক, তাঁর কাছেই গিরিশচন্দ্রের ইংরেজি শিক্ষার হাতে খড়ি হয়। হিন্দু কলেজে ছাত্রাবস্থায় তিনি ডেভিড হেয়ারের বিশেষ স্নেহানুকূল্য লাভ করেন, তাঁর অসুস্থতার সময় হেয়ার অনেক দিন তাঁর সেবাশুশ্রূষা করেছেন। প্রায় পনেরো বছর গিরিশচন্দ্র হিন্দু কলেজে

পড়েন ; কৃতী ছাত্র হিসাবে তিনি ১৮৪৭ খ্রীষ্টাব্দে 'গঙ্গানারায়ণ দাস সিনিয়র বারো টাকা বৃত্তি' এবং ১৮৪৮ খ্রীষ্টাব্দে চল্লিশ টাকার সিনিয়র স্কলারসিপ লাভ করেন। (দ্র. Presidency College Register, Calcutta, 1927, p 449)। কিন্তু এক বছর সিনিয়র স্কলারসিপ পাওয়ার পর, আকস্মিক পিতৃবিয়োগের ফলে, তাঁকে কলেজ ত্যাগ করে কর্মজীবনে প্রবেশ করতে হয়।

কলেজে পড়বার সময়েই তিনি ইংরেজি ও বাংলায় বিভিন্ন পত্রপত্রিকায় নিয়মিত লিখতেন। কৃষ্ণমোহন বন্দোপাধ্যায় ও তাঁর ভাই বিপ্রদাস বন্দ্যোপাধ্যায়কে ব্যঙ্গ করে তিনি এই সময়ে ক্ষুদ্র পুস্তিকা লেখেন। মিশনারি আলেকজাণ্ডার ডাফ যখন 'বেঙ্গল হরকরা' পত্রিকায় লেখেন হিন্দুরা তাঁকে মারবার চক্রান্ত করছে, তখন গিরিশচন্দ্র 'ম্যাকবাম্বু' ছদ্মনামে একটি দীর্ঘ পত্রে তার তীব্র প্রতিবাদ করেন। এই ধরনের বিতর্কমূলক রচনা দিয়েই গিরিশচন্দ্রের সাহিত্যজীবনের সূচনা। কাশীপ্রসাদ ঘোষ পরিচালিত 'হিন্দু ইন্টেলিজেন্সার' (১৮৪৬) পত্রিকার তিনি প্রধান লেখক ছিলেন, সম্ভবত পত্রিকা প্রকাশেও তাঁর বিশিষ্ট ভূমিকা ছিল।

বাংলা রচনাতেও তাঁর এই সময় আগ্রহ দেখা যায়। ঈশ্বরচন্দ্র গুপ্তের 'সংবাদ প্রভাকর' ও গৌরীশঙ্কর তর্কবাগীশের 'সম্বাদ রসরাজ' পত্রিকায় তাঁর কিছু রচনা প্রকাশিত হয়েছে। তারপর দীর্ঘদিন বাংলায় আর কিছু লেখেন নি। বৃদ্ধ বয়সে আবার বাংলায় লেখা শুরু করলেন, তারই নিদর্শন 'সেকালের দারোগার কাহিনী' বা 'সিরাজউদ্দৌলা'।

কলেজ পরিত্যাগের পর তিনি কিছুদিন তমলুকে সল্ট এজেন্সিতে 'হেড রাইটার' পদে নিযুক্ত ছিলেন ; 'সেকালের দারোগার কাহিনী'তে তিনি জানিয়েছেন, 'আমি কিছুকাল তমলুকের নিমক মহলের হেড কেরাণী ছিলাম।' ঠিক কতদিন তমলুকে ছিলেন জানা যায় নি। ১৮৫৩ খ্রীষ্টাব্দে তিনি নবদ্বীপ থানার দারোগা হিসাবে নতুন কর্মভার গ্রহণ করেন। দারোগা থাকার সময়েই তিনি 'হিন্দু পেট্রিয়টে' স্বনামে ও ছদ্মনামে প্রবন্ধ ও পত্রাদি লিখতে থাকেন, এবং নীলবিদ্রোহের সময়ে যে জন্য তিনি খ্যাতি বা অখ্যাতি অর্জন করেন। ১৮৬০ খ্রীষ্টাব্দের ১৩ই জুন 'ইংলিশম্যান' পত্রিকায় একটি পত্রে কৃষ্ণনগরের একজন নীলকর সাহেব ইংরেজি-শিক্ষিত নতুন শ্রেণীর বাঙালী দারোগাদের বিরুদ্ধে বিষোদ্গার করেছেন, "It gave some examples, among them a



ভূ ২

*darogha* styled 'Grease Booze'(Ghirish Bose)who, the writer says, deliberately misconstrued the *parwana* of April 19 which Herschel intended to be his private instructions, by riding around the villages and telling the ryots to sow paddy under the magistrate's orders. 'He has been mainly the cause of the bitter feeling now existing between the Ryots and Planters in this Thannah" (Blair B. Kling, "The

১৮৬০ খ্রীষ্টাব্দে যে মাসে নীলচাষ সম্বন্ধে অনুসন্ধানের জন্য গভর্নমেণ্ট একটি কমিশন গঠন করলেন। নীল কমিশনের সদস্য ছিলেন ডবলিউ. এস. সীটনকার (সভাপতি), রিচার্ড টেম্পল, পাদরি জে. সেল, ডবলিউ. এফ. ফার্গুসন এবং চন্দ্রমোহন চট্টোপাধ্যায়। কলিকাতায় এবং কৃষ্ণনগরে কমিশন বিভিন্ন জনের সাক্ষ্য গ্রহণ করে। ১৮৬০ খ্রীষ্টাব্দে ১৭ জুলাই কৃষ্ণনগরে কমিশনের আহ্বানে গিরিশচন্দ্র বসু সাক্ষ্য প্রদান করেন। প্রাসঙ্গিক অংশ উদ্ধৃত করছি—

Minutes of Evidence taken before the Indigo Commission at Kishnagur.

Witness examined at Kishnagur.

Grihish Chunder Bose, First Class Darogah of the Kotwalli Thana of Zillah Nuddea called in, and examined on oath.

no. 3453···I have been a Police Darogah since September 1855, in this district and have done service in almost all Indigo Thannas,

no. 3467. Mr. Sale ] You stated that the ryots were not treated as free agents, will you be good enough to state what you mean by that ?—The planters do just as they like with the ryots. The ryots have no voice in their transactions with the planters ; and it is my belief that the universal cry which had been set up by the ryots

against the factory, is not without foundation

no 3468. Mr. Fergusson ] Had they not always had as much voice before as they have now, or in what is the difference ?—I cannot speak of former years; my experience extends so far as I have been Darogah of this district.

no. 3469. Baboo C. M. Chatterjee ] A ryot has stated in his evidence that some of the planters have a kind of leather with which they beat the ryots, have you ever seen such instruments ?—Yes. I beg to produce one which I procured at the Joyrampore factory lately. I saw similar instruments at Katchikatta and Lokenathpore, hanging up before the *naibe's* cutcherry, but I could not capture them.

("Report of the Indigo Commission appointed under Act XI of 1860, with the minutes of evidence and appendix," Calcutta, 1860, p. 80-81 ).

১৮৬০ খ্রীষ্টাব্দে নীল কমিশনে সাক্ষ্য দেওয়ার অনতিপরে গিরিশচন্দ্র দারোগাপদে ইস্তফা দেন। আদিনাথ সেন জানিয়েছেন, নীল-আন্দোলনের সময়ে 'হিন্দু পেট্রিয়টে' তিনি চিঠি লিখতেন, এবং সেজন্য তাঁর 'চাকুরী যায়'। অন্যত্র বলা হয়েছে, শারীরিক কারণে তিনি দারোগার কর্ম পরিত্যাগ করেন।

আদিনাথ সেন আরও জানিয়েছেন, 'কিন্তু পরে উৎকৃষ্ট লেখক হিসাবে পুনরায় সেক্রেটারিয়েটে আসিষ্টাণ্ট রেজিষ্ট্রারের কাজ করেন। কিন্তু কিছুদিন পরে উহা ছাড়িয়া মুর্শিদাবাদে নবাবের প্রাইভেট সেক্রেটারী এবং অতি যোগ্যতার সহিত কালীকৃষ্ণ ঠাকুরের অভিভাবক ও ম্যানেজারের কাজ করেন। 'শরীর অসুস্থ হওয়ায়, ১২৮০ সালে গিরিশবাবু কর্ম্ম পরিত্যাগ করেন।'

গিরিশচন্দ্র তাঁর শেষ জীবন কাটান মালখানগর গ্রামে। নিজের গ্রামের সর্বাঙ্গীন উন্নতির জন্য তিনি সবিশেষ সচেষ্ট ছিলেন। মালখানগরে ইংরাজি বিদ্যালয় প্রতিষ্ঠায় তিনি সক্রিয় ভূমিকা গ্রহণ করেন। স্কুলটি প্রথমে মাইনর স্কুল

ছিল ( ১৮৬২ খ্রীষ্টাব্দে ), গিরিশচন্দ্রের চেষ্টায় ১৮৮৯ খ্রীষ্টাব্দে ঐ স্কুল এনট্রান্স স্কুলে পরিণত হয়। গ্রামে বালিকা বিদ্যালয় স্থাপনেও তাঁর প্রচেষ্টা সফল হয়। তাঁরই চেষ্টায় মালখানগরে পোস্ট অফিস স্থাপিত হয়েছে। মৃত্যুর কয়েক বছর আগে ঢাকায় অবস্থানকালে তিনি 'শক্তি' নামে একটি সাপ্তাহিক পত্র সম্পাদনা ( ১৮৮৮ ) করেন, তবে পত্রিকাটি অল্পদিন প্রকাশের পর বন্ধ হয়ে যায়। ১৮৯৮ খ্রীষ্টাব্দে ঢাকায় তাঁর মৃত্যু হয়।

## ৪

'সেকালের দারোগার কাহিনী' অক্ষয়চন্দ্র সরকার সম্পাদিত 'নবজীবন' মাসিকপত্রে ধারাবাহিকভাবে প্রথম প্রকাশিত হয় (শ্রাবণ ১২৯৩-শ্রাবণ ১২৯৪), পরে ১২৯৫ সালে [ ১৮৮৮ ] ঢাকা থেকে রচনাটি গ্রন্থাকারে প্রকাশিত হয়। গ্রন্থের আখ্যাপত্র এইরূপ—

সেকালের দারোগার কাহিনী/শ্রীগিরিশচন্দ্র বসু/প্রণীত।/ এল, এম, দাস কোম্পানী কর্তৃক/প্রকাশিত। / Dacca/Adrasha Press/Printed by Lauchmon Bysak/১২৯৫। ৪,২১০ পৃষ্ঠার এই বইটির দাম ছিল এক টাকা। বেঙ্গল লাইব্রেরীর তালিকা থেকে জানা যায় বইটি প্রথম সংস্করণে এক হাজার কপি ছাপা হয়েছিল ; প্রকাশের তারিখ ৭ নভেম্বর ১৮৮৮।

অক্ষয়চন্দ্র সরকার 'সেকালের দারোগার কাহিনী' বইয়ের একটি পরিচিতি-মূলক 'ভূমিকা' লেখেন। এই প্রবন্ধটি প্রথমে 'নবজীবন' পত্রিকায় ( আষাঢ় ১২৯৫ ) 'সেকালের দারোগার কাহিনী : পরিচয়ে সমালোচনা' নামে ছাপা হয়। বর্তমান গ্রন্থের পরিশিষ্টে অক্ষয়চন্দ্রের রচনাটি পুনর্মুদ্রিত হয়েছে।

গিরিশচন্দ্রের অন্য দুটি রচনা 'জন্মভূমি' পত্রিকায় (ভাদ্র ১২৯৮, ভাদ্র ১২৯৯) প্রকাশিত হয়েছিল। 'মুরশিদাবাদের নবাব' প্রবন্ধে গিরিশচন্দ্রের নবাবী দরবারে চাকরি জীবনের কাহিনী বিবৃত হয়েছে। 'সিরাজউদ্দৌলা' প্রবন্ধে সিরাজউদ্দৌলা সম্বন্ধে কিছু তথ্য ও কিংবদন্তী পাওয়া যায়। পরিশিষ্টে গিরিশচন্দ্রের এই বিস্মৃতপ্রায় প্রবন্ধদুটিও সংকলিত হয়েছে।

'সেকালের দারোগার কাহিনী' পুনর্মুদ্রণকালে আমরা সাধারণভাবে 'নবজীবন' পত্রিকায় প্রকাশিত 'পাঠ' গ্রহণ করেছি। তবে পত্রিকার 'পাঠে' যে সব ছাপার ভুল ছিল সেগুলি বইয়ের সঙ্গে মিলিয়ে সংশোধন করা হয়েছে। পুরনো বইয়ের পুনর্মুদ্রণে ভাষা ও বানান অবিকৃত রাখা প্রযোজন। তাই বর্তমানে অপ্রচলিত বানান ও সেযুগের উচ্চারণবিধি অনুসারে বিদেশী শব্দের লিপ্যন্তর পরিবর্তিত করা হয় নি। তবে একই শব্দের একাধিক বানান ( যার অনেকগুলি নিশ্চয় ছাপাব ভুল ) দেখা গেলে সর্বাধিক ব্যবহৃত বানান রক্ষার চেষ্টা করা হয়েছে।

'সেকালের দাবোগার কাহিনী' বইটি পুনর্মুদ্রণের জন্য নির্বাচন, পত্রিকার 'পাঠ' মেলানো, গিবিশচন্দ্র বসুব জীবনী এবং আনুষঙ্গিক তথ্য সংগ্রহ এবং সম্পাদনার অধিকাংশ দায়িত্ব গ্রহণ কবেছেন শ্রীঅশোক উপাধ্যায়। 'বিক্রমপুরের ইতিহাস' বইটির সন্ধান দেন বঙ্গীয় সাহিত্য পবিষদের কর্মী শ্রীশঙ্কবলাল ভট্টাচার্য ; শ্রীচিত্তরঞ্জন বন্দ্যোপাধ্যায়, শ্রীদেবব্রত বসু, শ্রীঅরুণচাঁদ দত্ত নানাভাবে তথ্যসংগ্রহে সহায়তা করেছেন। নাকাশীপাড়ার জমিদার বংশের শ্রীসমীরেন্দ্রনাথ সিংহ রায় পারিবারিক ইতিহাস জানিয়েছেন এবং 'সেকালের দাবোগাব কাহিনী' বইটির প্রথম সংস্করণ ব্যবহারের সুযোগ দিয়েছেন। সকলকে আমি আমার কৃতজ্ঞতা জানাই।

অলোক রায়

# ভূমিকা

লোকে বলে যে "ঘড়িকে ঘোড়া ছুটে"। সত্য সত্যই গত অর্দ্ধ শতাব্দীর মধ্যে তাহাই বঙ্গদেশের অবস্থা হইয়া উঠিয়াছে। রাজনীতি, সমাজনীতি, আচার ব্যবহার, ধর্ম্মে বিশ্বাস, বাণিজ্য, বিদ্যা-শিক্ষা, পূর্ত্ত-কার্য্য, শিল্প-কার্য্য, গৃহাদি নির্ম্মাণের প্রকরণ প্রভৃতি সমস্তই প্রলোড়িত হইয়াছে। কার্ত্তবীর্য্যার্জ্জুনের ন্যায় "পরিবর্ত্তন" তাহার হস্ত বিস্তার করিয়া "স্থায়িত্বকে" বিনাশ করত স্বর্গ মর্ত্ত্য পাতাল ভেদ করিতেছে। বাষ্পীয় রথ, বাষ্পীয় জলযান, বিদ্যুৎসার, "দূর" শব্দকে লোপ করিয়া বাণিজ্যের উন্নতিসাধন ও ভ্রমণের কষ্ট ও বিঘ্ন বিনাশ করিয়াছে, পাশ্চাত্য বিদ্যা প্রচারে জনসমূহের জ্ঞানান্ধকার তিরোহিত হইয়াছে, উন্নত শাসন-প্রণালী ব্যবহারে দেশে শান্তি সংস্থাপিত হইয়াছে। ফলে আমাদের জন্মভূমি ক্রমশঃ কিন্তু দ্রুতবেগে সমগ্ররূপে নূতন মূর্ত্তি ধারণ করিতেছে। দেশের বর্ত্তমান অবস্থা দেখিয়া পূর্ব্ব পঞ্চাশ বৎসরের সময়ের অবস্থার বর্ণনা শুনিলে, তাহা অবিশ্বাস-যোগ্য অত্যুক্তি বলিয়া লোকের বিবেচনা করা বড় বিচিত্র হইবে না। কত বিষয়ে এইক্ষণ আমাদের সুবিধা হইয়াছে, কত নূতন দ্রব্য আমাদের সুলভ-প্রাপ্য হইয়াছে,—তাহা বলিবার আবশ্যক নাই। দুইটি ক্ষুদ্র দৃষ্টান্ত দেখাইলেই যথেষ্ট হইবে। পূর্ব্বে বাড়ীর বিধবাদিগের কোন্ দিবস একাদশীর উপবাস হইবে, তাহা জানিবার নিমিত্ত গ্রামান্তরে টোলের ভট্টাচার্য্য ঠাকুরের নিকট গমন না করিলে উপায় ছিল না। কিন্তু এইক্ষণ চারি পয়সার একখানা বটতলার ছাপার পঞ্জিকা গৃহে রাখিলে বালক বালিকারাও তাহা বলিতে পারে। রাত্রিকালে টিকা কিম্বা

প্রদীপ জ্বালিবার নিমিত্ত অনেকক্ষণ যাবৎ ঠক্ ঠক্ করিয়া শোলায় চকমকি ঠুকিতে হয় না, এক পয়সার এক বাক্স বিলাতি দিয়াশলাই কিনিয়া রাখিলেই এক মাসের অভাব পূরণ হয়। এই প্রকার শত সহস্র দৃষ্টান্ত দেখান যাইতে পারে, কিন্তু তাহা করিয়া এই প্রবন্ধের কায়া-বৃদ্ধি করার আবশ্যক নাই। যে বিষয় বর্ণনা করিতে আমি প্রবৃত্ত হইলাম তৎসম্বন্ধীয় কয়েকটি দৃষ্টান্ত দেখাইলেই আমার প্রস্তাবের প্রচুর পোষকতা হইবে।

তবে, আর এক কথা এই যে আমাদের দেশে ইতিহাসের সম্পূর্ণ অভাব আছে। পূর্ব্বকালেব কথা দূরে যাউক, আমাদের মধ্যে জীবিত বৃদ্ধ লোকের প্রথম কিম্বা মধ্য বয়সে দেশের কিরূপ অবস্থা ছিল, ভবিষ্যতে তাহাবও ঠিক বৃত্তান্ত পাওয়া দুর্ল্লভ হইবে। ইংরাজের অধীনে দেশীয় কত শত বিদ্বান বুদ্ধিমান ব্যক্তি শাসনকার্য্যে নিযুক্ত থাকিয়া স্বীয় স্বীয় বিভাগে বিজ্ঞতা লাভ করিয়াছিলেন এবং এখনও করিতেছেন কিন্তু কেহই বঙ্গভাবায় তাঁহার বহুদর্শিতার ফল লিপিবদ্ধ করা আবশ্যক কিম্বা আহ্লাদের কার্য্য বিবেচনা করেন নাই। আজকাল কত জন কত রূপক, কত নাটক, কত কবিতা লিখিতেছেন : কিন্তু কেহই দেশের অব্যবহিত পূর্ব্বকালের বৃত্তান্ত সমস্ত আপন আপন অভিজ্ঞতা অনুসারে বিবৃত করিতে লেখনী ধারণ করেন নাই। অনেকে অনেক বিষয় লেখা অযোগ্য বলিয়া তুচ্ছ করিতে পারেন, কিন্তু যিনি ভাবীকালে বঙ্গদেশের ইতিহাস লিখিবেন তিনি দেখিবেন যে অনেক তুচ্ছ সংবাদ অভাবে সম্পূর্ণ ইতিহাস অঙ্গহীন থাকিবে। এই বিবেচনায় কেবল বর্ত্তমান পাঠকগণের মনোরঞ্জনের নিমিত্ত নহে, কিন্তু ভবিষ্যৎ ইতিহাস-লেখকদিগের সাহায্যের উদ্দেশে, এই দেশের দস্যুদিগের কীর্ত্তিকলাপের এবং সেই সঙ্গে ভূতপূর্ব্ব পুলিসের কার্য্য-প্রণালীর যতদূর পারি বর্ণনা করিতে প্রবৃত্ত হইলাম।

আমি যে কালের বর্ণনা করিতে প্রবৃত্ত হইলাম, সেই সময়ে বঙ্গদেশের প্রায় সকল জেলাতে ডাকাইতির প্রাচুর্ভাব ছিল এবং

যদিও ইংরাজ শাসনের প্রথমাবস্থায় রঘুনাথ, বৈদ্যনাথ কিম্বা বিশ্বনাথ প্রভৃতি দস্যুগণ যেরূপ অকুতোভয়ে গৃহস্বামীকে পূর্ব্বে সংবাদ পাঠাইয়া ডাকাইতি করিত, এই সময়ে সেই প্রথার অনেক লাঘব হইয়াছিল, তথাপি ডাকাইতি ব্যবসা সম্পূর্ণরূপে প্রচলিত ছিল এবং কথনও কথনও অতি নিষ্ঠুর এবং নৃশংস ঘটনা সহকারে তাহা নির্ব্বাহিত হইত। চৌর্য্যভয়ে ধনপ্রবাদ—ছিল বিষম প্রমাদ। সমস্ত জীবনে বহু কষ্টে যে ধন উপার্জ্জিত হইত তাহা এক রাত্রিতে অপহৃত হইত, কিন্তু কেবল ধন লইয়া টানাটানি হইত, এমন নহে, কর্ত্তার এবং পুরজন সকলেরই প্রাণ-বিনাশের আশঙ্কা ছিল। গৃহে প্রবেশ করিয়া হাড়ভাঙ্গা মুষ্ট্যাঘাত এবং পদাঘাত করিয়া যদি দুরাত্মারা ক্ষান্ত থাকিত তাহা হইলেও যাহা হউক, কিন্তু অল্প ধনে যেমন তাহাদের অভিলাষ পূর্ণ হইত না, তেমন গৃহবাসীদিগকে অল্প প্রহার করিয়াও তাহাদের তৃপ্তি হইত না। আকাঙ্ক্ষা পূরিয়া ধন না পাইলে অস্ত্রাঘাত এবং মশাল দিয়া শরীর দগ্ধ করাও তাহাদের অসাধারণ প্রথা ছিল না, এবং এইরূপ গুরুতর এবং নিষ্ঠুর প্রহারের ফল যে কি হইত, তাহা সকলেই বুঝিতে পারেন। নিষ্ঠুরাচরণ সম্বন্ধে ডাকাইতরা বালক বৃদ্ধ বণিতার বিচার করিত না। অন্তঃকরণে দয়ার কবাট দৃঢ়রূপে বন্ধ করিয়া তাহারা ডাকাইতি করিতে যাত্রা করিত। তাহাদের ভয়ে স্ত্রীলোক নাসিকায় নত এবং কর্ণে ঝুমকা কিম্বা অন্যপ্রকার অলঙ্কার পরিয়া রাত্রিতে শয়ন করিত না; কারণ ডাকাইতের হস্তে ধরা পড়িলে দুরাত্মারা তাহাদিগকে অলঙ্কার খুলিবার অবকাশ না দিয়া, সজোরে টানিয়া মাংস ছেদন করত তাহা আত্মসাৎ করিতে পরাঙ্মুখ হইত না। আমি এইরূপ ছিন্ন-নাসিকা-কর্ণ-বিশিষ্ট দুইটি স্ত্রীলোক দেখিয়াছি। আমার সহিত তাঁহাদের যখন সাক্ষাৎ হয় তখন তাঁহারা উভয়ই বৃদ্ধা ছিলেন, শুনিলাম যে তাঁহাদের যৌবনকালে এই ঘটনা হইয়াছিল।

ডাকাইতি যে কি ভয়ঙ্কর ব্যাপার ছিল, তাহা তোমাদের এইক্ষণে

সম্পূর্ণরূপে উপলব্ধি হওয়া কঠিন। ডাকাইত পড়িয়াছে শুনিলে আক্রান্ত গৃহের লোকের ত কথাই নাই, গ্রামস্থ সর্ব্বলোকের বর্ণনাতিরিক্ত আতঙ্ক উপস্থিত হইত। বিত্তশালী যাবতীয় মনুষ্য পরিবারদিগকে সঙ্গে করিয়া স্ব স্ব গৃহ পরিত্যাগ করত বনের মধ্যে এবং দুর্গম স্থানে যাইয়া লুকাইত। "যাউক ধন, থাকুক প্রাণ" এই নীতি অবলম্বন করিয়া যাহাতে প্রাণ রক্ষা পায়, কেবল তাহারই চেষ্টা করিত। ধন কিম্বা গৃহের দ্রব্য সমস্তের প্রতি কিছুমাত্র দৃষ্টি করিত না। আমি শুনিয়াছি, যে এক গ্রামে এক বাড়ীতে ডাকাইত পড়িয়াছে বলিয়া পৌষ মাসের রাত্রিতে রব উঠিলে পর, প্রতিবাসী আর একজন ধনী ব্যক্তি তৎক্ষণাৎ তাহার স্ত্রী যুবতী কন্যা ও একটি শিশু বালককে কোলে লইয়া গৃহ পরিত্যাগ করত গ্রামের প্রান্তে একটা শৈবালপূর্ণ পুষ্করিণীর জলে প্রবেশ করিল এবং যে পর্য্যন্ত গ্রাম নীরব না হইল, সে পর্য্যন্ত তাহারা সকলে গলা জলে কেবল মাথা জাগাইয়া দুরন্ত শীত তুচ্ছজ্ঞান করিয়া প্রায় দুই ঘণ্টা কাল অতিবাহিত করিল।

কেবল গ্রামবাসীদিগের ভীরু স্বভাববশতঃ ডাকাইতরা অনায়াসে তাহাদের অভীষ্ট-সিদ্ধি করিতে সক্ষম হইত। যে যে স্থানে গ্রামের লোকেরা একত্রিত হইয়া দস্যুদিগকে প্রতিরোধ করিতে কৃতসঙ্কল্প হইত, সেই সেই স্থানে অধিবাসীরা জয়লাভ করিত। চোর ও সাধুতে অনেক প্রভেদ। চোরের চিরস্বভাব এই যে তাহারা দুর্ব্বলের যম সবলের গোলাম। অতএব সাধুরা অল্পমাত্র সাহস দেখাইতে পারিলেই চোরে পলাইতে পথ পায় না। ইহার এক উজ্জ্বল দৃষ্টান্ত উলা গ্রাম।

বঙ্গদেশে উলার নাম কে না জানেন এবং উলার বারোয়ারি পূজার কথা কে না শুনিয়াছেন। কৃষ্ণনগরের প্রায় ছয় ক্রোশ দক্ষিণে এই গ্রাম স্থিত, এবং কৃষ্ণনগর জেলার নিজ কৃষ্ণনগর, নবদ্বীপ, শান্তিপুর ও রাণাঘাটের ন্যায় উলাও একটি বৃহৎ জনপদ। ইহাতে বহুসংখ্যক

কুলীন ব্রাহ্মণের বাস এবং তাঁহাদের মধ্যে অনেকেই ধনী এবং সম্পত্তি-শালী। বিশেষতঃ বাবু বামনদাস মুখোপাধ্যায়ের ঘর, দেওয়ান মুখোপাধ্যায়দিগের এবং মুস্তৌফিদিগের ঘর খুব প্রসিদ্ধ। বামন-দাস বাবু বড় জমিদার. দেওয়ান মুখোপাধ্যায় মহাশয়েরাও বিত্তশালী; বিশেষতঃ ইঁহারা বড় বলবান এবং ব্যায়াম-বিদ্যায় নিপুণ বলিয়া খ্যাত ছিলেন। কিম্বদন্তী আছে যে খ্যাতনামা বলবান রাধা গোয়ালা, দেওয়ান মুখোপাধ্যায় মহাশয়দিগের অন্ন খাইয়া এবং তাহাদিগের নিকট ব্যায়াম শিক্ষা করিয়া মানুষ হইয়াছিল। মুস্তৌফি মহাশয়েরা দক্ষিণ রাঢ়ী কায়স্থ মধ্যে মিত্রবংশোদ্ভব এবং অত্যন্ত মানী এবং সম্পত্তিশালী; এবং ঐ শ্রেণীর কায়স্থ মধ্যে কুলীনও ছিলেন। কিন্তু প্রবাদ আছে যে তাঁহারা কোন সময়ে মাধব বসু নামক একজন কায়স্থ-কুলের ঘটকের মাথা মুণ্ডন করিয়া ঘোল ঢালিয়া দিযাছিলেন এবং সেই আক্রোশে ঘটক মহাশয় প্রতিশোধ লইবার মানসে কুলজী পুথিতে নিম্ন কবিতা ছন্দ লিখিয়া তাঁহাদের কুলে খোঁটা দিয়াছেন—

মুড়ালে মাথা উঠিবে চুল।
তবু না হ'বে মুস্তৌফির কুল ॥

আমি দক্ষিণ রাঢ়ী কায়স্থ নহি, অতএব ঠিক বলিতে পারি না যে মুস্তৌফি মহাশয়েরা এখনও কুলীন বলিয়া পরিগণিত কি না। যেমন শুনিয়াছিলাম, তেমনি লিখিলাম।

উলা একটি বিলক্ষণ গণ্ডগ্রাম এবং ইষ্টক-নির্ম্মিত গৃহে পরিপূর্ণ। মহামারীর পূর্ব্বে আমি একদিন অধিক রাত্রিতে কাঁটা-আড়ির ঘাট হইতে বামনদাস বাবুর বাড়ী যাইতে পথিমধ্যে বহু লোক দেখিয়াছিলাম এবং রাস্তায় উভয় পার্শ্বস্থিত বাড়ীতে গীত-বাদ্য শুনিয়া গিয়াছিলাম। কিন্তু তাহার কয়েক বৎসর পরে দিবসে সেই পথ দিয়া যাইতে—হায়! কি শোচনীয় দৃশ্য দেখিলাম! পথে লোক নাই, গৃহ সমস্ত জনশূন্য, রবের মধ্যে কেবল এক স্থানে এক দল শৃগালের চীৎকার শুনিলাম।

বামনদাস বাবুব এক পূর্ব্বপুরুষের সময় তাঁহার বাড়ীতে ডাকাইতি হইয়াছিল। ডাকাইত কে তাহা শুনিয়াও পাঠকের বিস্ময় জন্মিবে। সে ভদ্রবংশোদ্ভব এবং কৃষ্ণনগর জেলার একজন উচ্চ কর্ম্মচারীর পুত্র। বালককাল হইতে কুসংসর্গ দোষে কুক্রিয়া সমস্তে রত হইয়া বন্ধুবান্ধব ও বাড়ীঘর পরিত্যাগ করত ডাকাইতেব দলভুক্ত হইয়া ডাকাইতের একজন সর্দ্দার হইয়াছিল। এই ব্যক্তি মুখোপাধ্যায় মহাশয়ের বাড়ীতে বহু অস্ত্রধারী দস্যু সমভিব্যাহারে ডাকাইতি করিতে প্রবিষ্ট হইল। বাটীর মধ্যে প্রবেশ কবিবার পবে উঠানে একখানা চৌকী আনাইয়া তদুপবি উপবিষ্ট হইল এবং বাড়ীর কর্ত্তাকে ডাকিয়া তাঁহার সমুদয় নগদ টাকা প্রদান করিতে আজ্ঞা করিল। কর্ত্তা চতুরতার সহিত দোতালাব শিঁড়িব দ্বার বন্ধ করিয়া এক তোড়া টাকা লইয়া বাবেন্দায় আসিয়া উপস্থিত হইলেন এবং সেই স্থান হইতে এক মুষ্টি এক মুষ্টি কবিয়া উঠানে তাহা নিক্ষেপ করিতে আরম্ভ করিলেন। বাহিব বাডীর প্রাঙ্গণ শানবাঁধান ছিল, অতএব উচ্চ হইতে নিক্ষিপ্ত মুদ্রা সকল উঠানেব চতুর্দ্দিকে ছত্রাকার হইয়া পতিত হওয়াতে ডাকাইতেরা এক একটি করিয়া তাহা তুলিয়া লইতে বাধ্য হইল। কর্ত্তা বুঝিয়াছিলেন যে এই প্রণালীর কার্য্যে ডাকাইতদিগের অনেক সময় ক্ষয় হইবে এবং যত বিলম্ব হয়, ততই ডাকাইতদিগের অমঙ্গল ঘটিবে। ইত্যবসবে গ্রামের লোকেরা যোটবদ্ধ হইয়া ক্রমশঃ আক্রান্ত বাড়ীর চতুর্দ্দিকে জমা হইতে লাগিল। দশ পাঁচ জন লোক নহে, বহু অস্ত্রধারী মনুষ্য ডাকাইতদিগের চক্ষে পড়িল। বাহির ঘাঁটির পাইক এইরূপ বিভ্রাট দেখিয়া সর্দ্দার বাবুকে জ্ঞাপন করিল। সে তাহাদের সকলকে বাড়ীর ভিতর আসিতে আদেশ করিল। গ্রামস্থ লোকেরা সদব দরজায় এবং গৃহ হইতে বহির্গমনের সমস্ত পথে খড় ও শুষ্ক বাঁশ প্রভৃতি জ্বালনীয় দ্রব্যাদি একত্র করিয়া অগ্নি জ্বালাইয়া ডাকাইতদিগের পলায়নের পথ অবরুদ্ধ করিয়া প্রত্যেক স্থানে অনেক লোক পাহাঁরা দিতে এবং দস্যুদিগের সহিত যুদ্ধ করিতে,

